# শিব্রাম্ চকর্ক্করবর্তির মতো কথা বলার বিপদ !

শ্রীশিবরাম চক্রবর্ত্তী

দি বুক এম্পরিয়ম লিমিটেড
কলিকাতা

স্নেহের

শর্ম্মিষ্ঠা, শমিতা

গোপাল আর গীতা

এবং শ্রীমতী মিনিকে

এই বইয়ের

রূপকার

**শ্রীশৈল চক্রবর্ত্তী**

প্রয়োগশিল্পী

**শ্রীপ্রশান্তকুমার সিংহ**



শিব্রাম্‌ চক্‌র্‌বর্‌তির মতো
কথা বলার বিপদ!

আর কিছু না, বন্ধুকে উদ্দেশ্য করে' বল্লেচি খালি : "চা খাও আর না খাও, আমাকে তো চাখাও!"

অম্নি দোকানের ও-কোণ থেকে কে যেন তার কাণ খাড়া করল, ছোট্ট একটি ছেলে, আমি লক্ষ্য করলাম।

"দূর! এই অবেলায় এখন চা খায়? শুদ্ধু এক গ্লাস জল—আর কিছু না!" বন্ধুর জবাব এলো : "আর—আর না হয় ওই সঙ্গে একখানা বিস্কুট্! ভাগাভাগি করেই অবিশ্যি।"

"ভারী যে নিরাসক্তি! না বাপু, আধখানা বিস্কুটে আমার লোভ নেই, আর নীরেও আমার আসক্তি নেই তুমি জানো। আমার চা-ই চাই!"

কাণ-খাড়া-করা ছেলেটি এবার বলে' উঠল : "য়্যাঁ, কি বল্লেন?"

"তোমাকে তো কিছু বলিনি ভাই!" আমি বল্লাম : "আমি বক্‌চি এই—এই পাশের—আমার পাশের—কী বল্‌ব একে? এই পার্শ্ববর্ত্তীকে।"

"আপনি শিব্রাম্ চকর্‌বরতির মতো কথা বল্লেন না?"

"য়্যাঁ? কার মতো কথা বল্লাম?" আমার বেশ চমক্ লাগে।

"শিব্রাম চকরবরতির মতো।"

এবার আমি হক্‌চকিয়েই গেছি! বারে! আমি আবার কার মতো কথা বল্‌তে যাব? আমি কি—বল্‌তে কি—আমি নিজেই কি উক্ত অভদ্রলোক—সেই শিব্রাম চকর্‌বরতি নই?

"ওই রকম মিলিয়ে-মিলিয়ে ঘুরিয়ে-পেঁচিয়ে ল্যাজামুড়ো এক করে' কথা বলা ভারী খারাপ! ভয়ঙ্কর বিপজ্জনক। বুঝলেন মশাই?"

"তুমি কি—ঐ কি নাম বল্লে—সেই ভদ্রলোককে কখনো দেখেচ?"

"না দেখিনি, দেখবার আমার বাসনাও নেই। ঐ ভদ্রলোক আমাকে যা বিপদে ফেলেছিলেন একবার।"

"য়্যাঁ, বলো কি? তোমাকে তিনি বিপদে ফেলেছিলেন?" আমি পুঙ্খানুপুঙ্খরূপে ওকে পর্য্যবেক্ষণ করি: "কই, আমার তো তা মনে পড়চে না!"

"উনি কি আর ফেলেছিলেন? ওঁর মতো কথা বল্‌তে গিয়ে আমি নিজেই ভীষণ বিপদে পড়েছিলাম!" ছেলেটি বল্ল: "হাড় কখানা আস্ত নিয়ে যে নিজের আস্তানায় ফির্‌তে পেরেছি এই ঢের!"

"ও, বুঝেচি! সেই তারা, সেই সব বিচ্ছিরি লোক, শিব্রাম চকর্‌বরতির লেখা যারা একদম্ পছন্দ করে না, তারাই বুঝি? তারা তোমার কথা শুনে, তোমাকেই শিব্রাম চকর্‌বরতি ভেবে, সবাই মিলে, ধরে বেঁধে বেশ এক চোট বেধড়ক্—"

"উঁহুহু!" ছেলেটি বাধা দেয়: "তারা কেন মার্‌বে? তারা কারা? তারা কোথ্‌থেকে এল? না, তারা নয়। সেই জন্যেই তো বারণ করচি, শিব্রাম চকর্‌বরতির মতো কথা কক্ষণো বল্‌বেন না। ওই ধরণের কথা বলার বদভ্যাস ছাড়ুন্,

জন্মের মত ছেড়ে দিন্—তা নাহলে আপনাকেও হয়তো কোন্‌দিন আমার মতো বিপদে পড়তে হবে।"

বন্ধুর উদ্দেশে বল্লাম- তাহলে চা থাক্! খোকার গল্পটাই শোনা যাক্! বলো তো ভাই, কাণ্ডটা। ওই বিষয়ে বল্‌তে কি, সব চেয়ে বেশী আমারই আগে সাবধান হওয়া দরকার।"

এবং আমার বন্ধু—যিনি এতক্ষণ চায়ের বিপক্ষে ছিলেন—চাউর করলেন ঃ

"না, চা আসুক্! এবং তুমিও এসো এই টেবিলে। ওহে তিন কাপ্ চা, আর—আর তিন ডজন বিস্কুট্! চা খাই আর না খাই, তোমাদের তো—কি বলে গিয়ে—চা পান করাতে দোষ নেই ?"

"খুব সাম্‌লে নিয়েছেন।" ছেলেটি আমাদের টেবিলে এসে বস্‌ল ঃ "বল্‌তে পার্‌তেন যে ঐটেই দস্তুর!—ঐ সঙ্গে বল্‌তে পারতেন আরো। কিন্তু খুব বাঁচিয়ে নিয়েছেন। শিব্রাম্ চকর্‌বরতি এখানে থাক্‌লে, ঐ দোষের জন্যে, দস্যুকেও নিয়াস্‌-তেন বিনা দোষেই। ঐটেই ওঁর মস্ত দোষ। টেনে হিঁচ্‌ড়ে কেমন করে' যে তিনি এনে ফ্যালেন।"

'কি করে' যে এত পারেন ভদ্রলোক, আমি আশ্চর্য্য হই।" আশ্চর্য্য হয়ে আমি বলি।

"যেমন করে' মুর্গিতে ডিম পাড়ে, তেম্‌নি আর কি!" বন্ধুবরের অনুযোগ ঃ "এমন কি শক্ত ?"

'শক্ত ? কিছু না।" ছেলেটি বলে ঃ 'আমরা সব্বাই

পারি। আমাদের ক্লাসের পেত্যেক ছেলে। আমাদের বাড়ীতে দাদারা, দিদিরা, এমন কি বৌদি পর্য্যন্ত। ওতো এনৃতার পারা যায়, ঐ উনি যা বল্লেন—একেবারে মুর্গির মতন। আস্ত ঘোড়ার ডিম। পেড়ে দিলেই হোলো—পার্‌তে কি! তবে লেখকের মধ্যে ঐ একজনই শুধু পারেন—কিন্তু পাঠকের মধ্যে হাজার হাজার। পাঠকের মধ্যে এক আমিই যা ঠেকে শিখেচি, আমি আর পার্‌ব না।” এই বলে’ ছেলেটি নিজের অক্ষমতা জ্ঞাপন করে।

এরপর, আসল গল্পটা যতদূর সম্ভব ছেলেটির নিজের ভাষায় বলার চেষ্টা করা যাক্‌ঃ

‘গরমের ছুটিটা কোথায় কাটানো যায়’ ভাব্‌লুম, অনেক দিন তো যাইনি, কাকার ওখানেই যাই—” ছেলেটি স্বরু কর্‌ল বল্‌তেঃ ‘আসান্‌সোলে গিয়ে সোলে শান্‌ দিয়ে আসি। কলকাতার বাইরে ফাঁকাও হবে, আর আরাম করে’ থাকাও হবে। একেবারে আমের আশা যে ছিল না তাও না, তবে—না মশাই, আমার আমাশা ছিল না। তবে, কাকার বাগানে ঢুকে আম জাম যে বাগানো যাবে সে আশা খুবই ছিল।…”

ছেলেটি অম্লানবদনে অকাতরে বলে যাচ্ছিল, আর আমার চোখ ক্রমশই বড়ো থেকে আরো বড়ো হতে হতে, ছানাবড়া কি, লেডিকেনি পর্য্যন্ত ছাড়িয়ে গেল। অবশেষে আমি আর থাক্‌তে পার্‌লেম না—

"থামো থামো! তুমি বল্‌চ কি? তুমি কি বল্‌চ, তুমি শিব্রাম চকর্‌বরতি নও? তুমি নিজেই নও? ঠিক বল্‌চ? ঠিক জানো? আমার গুরুতর সন্দেহ হচ্ছে, তুমিই শিব্রাম্ চকর্‌বরতি?"

"আমি? আমি না।" ছেলেটি ম্লান একটুখানি হাস্‌ল।

"বলো, নির্ভয়ে বলো, কোনো ভয় নেই। লোকটার ওপর রাগ আছে, আমাদেরও রাগ আছে, কিন্তু আমরা তোমাকে ধরে' ঠ্যাঙাব না।" আমার বন্ধুটি অভয় দিয়ে বলেন: "না, এমন সাম্‌নে পেয়ে বাগে পেলেও না।"

"কী যে বলেন! শিব্রাম চকর্‌বরতি-লোকটি কি এতই ছোট হবে?" এই বলে' ছেলেটি আত্মরক্ষার খাতিরেই কিনা বলা যায় না, অদূরবর্তী আয়নায় প্রতিফলিত নিজের প্রতি আমাদের দৃষ্টি আকর্ষণ কর্‌ল: চেয়ে দেখুন্ তো! আর শিব্রাম চকর্‌বরতির নাকি গোঁফ-দাড়ি একদম্ থাক্‌বে না?"

"সে একটা কথা বটে।" আমি ঘাড় নাড়ি: "শিব্রাম চকর্‌বরতি লোকটা এত ছোট না হওয়াই উচিত। এতদিনে তো সাবালক হবার কথা। তবে কিনা, ছোট লোকের পক্ষে কিছুই অসম্ভব নয়। তা ছাড়া, তা ছাড়া"—আমি সন্দিগ্ধ হয়ে উঠি: "তুমি ঠিক ছদ্মবেশে আসো নি তো? মানে কিনা,—ভদ্র ভাষায় বল্‌তে হলে—আপনি ছদ্মবেশে আসেন নি তো শিব্রাম বাবু?"

ছেলেটি মুখ ভার করে' ভাবতে লাগল, বোধহয় তার ধরা-পড়ে-যাওয়া ছদ্মবেশের কথাই সে ভাব্তে লাগল। আমিও ভাব্তে থাকি, ঐ শিব্রাম-হতভাগাটাকে অননুকরণীয় বলেই আমার ধারণা ছিল। একটু অহঙ্কারও না ছিল তা নয়! অননু-করণীয়, মানে, অনুকরণের অযোগ্য। কিন্তু এখন দেখা যাচ্ছে, ওর সম্বন্ধে আমার, অনেকের মতো আমারও একটা ভুল ধারণাই এতদিন থেকে গেছে! অত্যন্ত সহজেই যে-কেউ ওকে —মানে, ঐ-শিব্রামটাকে—টেক্কার পর টেক্কা মেরে বেটক্কর যেতে পারে। তবে আর কষ্ট করে' ওর লেখা পড়া কেন? ছোঃ! অন্ততঃ আমি তো আর পড়ছিনে; ওর আজে-বাজে যতো বই, আজ থেকে সব তালাক্ দিলাম, তালাবন্ধ থাক্লো বাক্সে!

'আপনি বল্ছেন আমিই সেই?" ছেলেটি আরো একটু ম্লান হাস্ল। 'ছদ্মবেশে এসেছি বলে আপনাদের মনে হচ্ছে? বেশ, তাহলে আমার নাক কান টেনে টেনে দেখুন! দেখ্তে পারেন টানাটানি করে'। মুখোস হলে তো খুলে আস্বে?"

ছেলেটি তার মুখ বাড়িয়ে দিল। আমার হাত সুড় সুড় করলেও আত্মসম্বরণ করে' ফেল্লাম: "আচ্ছা, পরে পরীক্ষা করে' দেখব'খন! এখন তোমার গল্প তো শেষ করো!"

আরম্ভ কর্ল ছেলেটি:

"গেছিতো কাকার বাড়ী। নিরাপদেই পৌঁছেচি। কাকা তখন বেদানা খাচ্ছিলেন, কোনো জ্বরজারি হয়নি, এমনিই

সুস্থ শরীরে বেদানা দিয়ে ব্রেক্ ফার্স্ট্ করছেন, দেখেই বুঝ্তে পারলাম্।

আমি যেতেই বল্লেন, 'এইযে, এইযে! মণ্টু যে! খবর কি? আছিস্ কেমন?'

'খবর ভালো। সামার্ ভেকেশন্ আমার কি না! ভাবলুম, আসানসোলে এসে সোলে একটু—'

কাকাবাবু বাধা দিয়ে বল্লেন: 'বেশ বেশ। এসেছিস্, বেশ করেছিস্। যখন পাবি তখনই আসবি। কাকা কাকীর বাড়ী সবাই আসে। আসে না কে?'

'ডাকাডাকি না করেই তো আসে।' ঐ সঙ্গে এইটুকুও যদি যোগ করতেন কাকাবাবু, ভারী খুসী হতাম। কিন্তু কাকাবাবু ওর বেশী আর এগুলেন না, অধিক বলা বাহুল্য মাত্র ভেবে চেপে গেলেন একেবারে। বোধহয় শিব্রাম্ চকর্বর্তির বই ওঁর তেমন পড়া-টড়া ছিলনা।

পায়ের ধূলো নিতে না নিতেই তিনি গলে পড়লেন: 'এই নে! বেদানা খা।'

বেদানার অনুরোধে বেশ দমে গেলাম। ও-জিনিষ অসুখ-বিসুখে খেতেই যা বিচ্ছিরি, তার ওপর সুস্থ শরীরে খেতে হলেই তো গেছি। বেদানাটা হাতে নিয়ে বল্লাম: 'কাকাবাবু! বেদানা দিলেন বটে, কিন্তু বলতে কি, একটু বেদনাও দিলেন!'

কাকা আমার কথাটায় কাণই দিলেন না।

'নে নে, খেয়ে ফ্যাল্! খেলে গায়ে জোর হয়। ভালো

শরীরে খেলেই আরো জোর বাড়ে। নে, ছাড়িয়ে খা। কাকা বেদানা দিলে খেতে হয়।'

মনে মনে আমি বলি, 'কাকস্য পরিবেদনা!' এবং প্রাণপণে বেদনা দূর করি, এক একটাকে পাক্‌ড়ে, গলা ধরে' দূর করে' দিই—একেবারে গালের ভেতরে। তারপরে আমার গলার তলায়।

'তুমি গলাধঃকরণ করো। বুঝতে পেরেচি।' আমি বলি।

'ঠিক বলেচেন! চমৎকার বলেচেন, কিন্তু'—ছেলেটি উস্‌কে উঠেই তক্ষুনি আবার নিব্‌ নিব্‌ হয়ে আসে, কেমন যেন মুষড়ে পড়ে। "তার পরে শুনুন্‌!—"

এমন সময়ে কাকীমা এসে পড়লেন। এসেই কাকার কবল থেকে আমাকে উদ্ধার কর্‌লেন।

'কী সকাল বেলায় ছেলেটাকে ধরে' ধরে' বেদানা খাওয়াচ্ছ? ওসব ওদের কখনো ভালো লাগে? রোচে কখনো? মণ্টু, আয় চপ্‌ খাওয়াব তোকে, ভালো এঁচোড়ের চপ্‌, আমার নিজের তৈরী, রান্নাঘরে আয়।'

পিতৃব্যস্নেহ থেকে পরিত্রাণ পেয়ে হাঁপ্‌ ছেড়ে রান্নাঘরে গিয়ে উঠ্‌লাম। কাকীমা ছোট্ট একটু পিঁড়ি দিলেন বস্‌তে: 'বোস্‌।'

'না, এই ভুঁয়েই বসি।' আমি বল্লাম: 'পিঁড়ি দিয়ে কেন আর পীড়িত কর্‌ছেন কাকীমা?'

'য়্যাঁ, কি বল্লি?' কাকীমা কাণ খাড়া কর্‌লেন।

'পিঁড়ি তো নয়, পীড়নের যন্ত্র।' আমার পুনরুক্তি হোলো:
'যন্ত্রণাও বল্‌তে পারেন।' আরো ভালো করে বল্লাম আবার:
'না, কাকীমা, আমি প্রপীড়িত হতে চাইনে।'

কাকীমা যেন নিজের কাণকে বিশ্বাস কর্‌তে পারেন না।

'এসব আবার কেমন কথা?' কাকীমা হাঁ করে' রইলেন:
'যন্ত্র আবার যন্ত্রনা—কীসব যা তা বক্‌চিস্ আবোল তাবোল?'
কাকীমার দুই চোখ বিস্ময়ে চোখা হয়ে উঠলো।

'চপ্ দিন্, তাহলেই চুপ্ কর্‌ব।' বল্লাম আমি।

কাকীমা একটু ইতস্ততঃ করে' চপের প্লেট্‌টা এগিয়ে দিলেন।

কাম্‌ড়াতে গিয়ে দেখি দাঁত বসে না। চর্ব্ব্য-চোষ্য-লেহ্য-পেয়র বাইরে এ আবার কি জিনিষরে বাবা?

'কাকীমা, এ কী বানিয়েছেন? এ কি চপ্? এর চাপ্ তো আমি সইতে পারছি না।' আমি জানাই: 'এঁচোড়গুলো আগে কিমা করে' নেন্‌নি কেন কাকীমা? এ যে চোরেরও অখাদ্য হয়েছে। এই চপের আঘাত না করে' আমাকে চপেটা-ঘাত কর্‌লেও পারতেন। আমি হাসিমুখে খেতাম।'

কাকীমার চোখ কপালে উঠে যায়, বহুক্ষণ তাঁর মুখে কথা সরে না। তারপর তাঁর সমস্ত মুখ কেমন-একটা আশঙ্কার আব্‌ছায়ায় ভরে' ওঠে। তিনি ভয়ে ভয়ে জিগ্যেস্ করেন:

'ঢোক্‌বার আগে তুই এ-বাড়ীর ছাঁচ্‌তলাটায় দাঁড়িয়ে ছিলি না? তুইই তো? আমি ওপর থেকে দেখ্‌লুম যেন?'

'হ্যাঁ, ভাব্‌ছিলুম, আপনাদের নতুন দারোয়ান্‌ বাড়ীতে ঢুক্‌তে দেবে কিনা! আমাকে ছ্যাখেনিতো আগে।' আমি কৈফিয়ৎ দিই: 'নাম লিখে পাঠাতে হবে ভেবে কাগজ পেন্‌সিল খুঁজছিলাম, কিন্তু দরকার হোলো না। সে একটু কাৎ হতেই আমি তার পেছন দিক দিয়ে সাঁৎ করে' গলে পড়েছি।'

'ছাঁচ্‌তলাতে তুইই দাঁড়িয়েছিলি!' কাকীমার সমস্ত মুখ ফ্যাকাসে হয়ে আসে: 'তাই তো বলি! কেন আমার এমন সর্ব্বনাশ হোলো।'

কাকীমা পা টিপে টিপে পেছোতে থাকেন: 'চুপ করে' বসে' থাকো। নোড়োনা যেন। আমি আস্‌চি এক্ষুনি।'

কাকীমার এই অদ্ভুত বিহেভিয়ার্‌ আমি যতই ভাব্‌চি ততই মনে মনে হেভিয়ার্‌ হচ্ছি। ওরকম ভয় পেয়ে পিছিয়ে যাওয়ার মানে? আমিও কি একটা এঁচোড়ের চপ্‌ না কি?

একটু পরে কে যেন দরজার ফাঁক্‌ দিয়ে উঁকি মারে। আবার কে একজন, একটু গলা বাড়িয়েই সরে' যায়। আমার কাক্‌তুত ভাইবোন সব, বুঝতে পারি। কাকার আর সব পরিবেদনা, কাকীমার অন্যান্য অনাসৃষ্টি। ইকোয়ালি অখাদ্য। এক একটি পাকা এঁচোড়ের চপ্‌। কেন বাপু, অমন উঁকি-ঝুঁকি মারামারি কেন? আমি যদি এমনই দ্রষ্টব্য, সাম্‌না সাম্‌নি এসে কি আমাকে দেখা যায় না?

ওদের সবার হাব্‌ভাব আমার ভারী খারাপ লাগে। কেমন

কেমন ঠ্যাকে যেন। আশপাশ থেকে চাপা গলা কাণে আসে, চারধার থেকে ফিস্ ফিস্ গুজ্ গুজ্ শুনি, আর আমার দু' হাত নিস্পিস্ করতে থাকে। ইচ্ছে করে, হাতের নাগাল না পাই, কসে এক ঘা—এই চপ্ ছুঁড়েই লাগাই না কেন এক একটাকে ?

ভাব্তে ভাব্তে, যেম্নি না দরজা তাক্ করে' একটা চপ্ নিক্ষেপ করেছি, ওই নেপথ্যের দিকেই—অম্নি হুটপাট্ বেধে গেছে। হুড়মুড়, দুড়্দুড়্, হৈ হৈ, দুদ্দাড়—রৈ রৈ কাণ্ড !

"বাবারে ! মারে ! ধর্লে রে ! গেছি রে ! কী ভূত রে বাবা ! খেয়ে ফেল্লে রে !" ভারী হৈ চৈ পড়ে গেল হঠাৎ।

আমি বিরক্ত হই। ভারী অসভ্য তো এরা ! খেয়ে ফেল্লাম কখন ? ও-চপ্ তো—না খেয়েই আমি ফেলেচি, এঁঠো তো নয়, তবে কেন ?

অবশেষে কাকীমা এলেন। সঙ্গে সঙ্গে এলো সনাতন। সনাতন এ-বাড়ীর পুরাতন চাকর। সনাতন কাল থেকে ওকে দেখচি।

দুজনেই সসঙ্কোচে ঢুকল।

সনাতন একেবারে আমার অদূরে এসে দাঁড়াল। কিরকম চোখ পাকিয়ে কট্মট্ করে' তাকিয়ে থাক্ল আমার দিকে। যেন চিন্তেই পার্ছে না আমায়।

পুরাণো চাল যেমন ভাতে বাড়ে, পুরাণো চাকর তেম্নি চালে বাড়বে, এ আর বিচিত্র কি ? তবু আমি একটু অবাক হলাম।

'কাকীমা এ কি ?' আমি জিজ্ঞাসু দৃষ্টিতে তাকালাম।

কাকীমা কি রকম একটা সন্ত্রস্ত ভাবে দরজা ঘেঁষে দাঁড়িয়েছিলেন, বেশী আর এগোননি। তিনি কোনো জবাব দিলেন না। তাঁর পেছনে, চোখ বড়ো বড়ো করে' বাড়ীর যত ছেলে মেয়েরা, ঝি-চাকর যত।

সনাতন বিড়্‌বিড়্‌ করে' কী সব বকে, আর সর্ষে ছুঁড়ে ছুঁড়ে আমায় লাগায়। আমার সারা গায়ে।

আমার ভারী বিচ্ছিরি লাগে। এবং লাগেও মন্দ না। 'সনাতন, এসব কি হচ্ছে ? তোমাদের সব মাথা খারাপ হয়ে গেল নাকি ? কী বিড়্‌বিড়্‌ কর্‌চ ? তোমার ঐ কটাক্ষ আমার একেবারেই ভালো লাগ্‌চে না।'

সনাতন তবুও বিড়্‌ বিড়্‌ করে।

'কথং বিড়্‌বিড়য়সি—সনাতনং ?' আমি সংস্কৃত করে' বলি : 'সনাতন, তোমার এ বিড়ম্বনা কেন ?'

'আপনি কে ?' সনাতন এতক্ষণ পরে একটা কথা বলে।

'আমি—আমি তোমাদের মন্টু। আমাকে চিন্‌তে পার্‌চ না, সনাতন ?' আমি অবাক্ হয়ে যাই।

'মন্টু না হাতী !' সনাতন বলে : 'বলুন, আপনি কে ? আপনি কি আমাদের বেলগাছের বাবা ? দয়া করে' এসেচেন, পায়ের ধুলো দিতে, আজ্ঞে ?'

'ওসব রসিকতা রাখো। কারো বাবা-টাবা আমি নই, তা

বেলগাছেরই কি আর তালগাছেরই কি। ওসব গেছো ছেলেদের আমি ধার ধারিনে।'

'তবে কে তুমি? তুমি কি তাহলে আমাদের গোরস্থানের মাম্‌দো?' সনাতন একটু সভয়েই এবার বলে।

'বল্‌চি না, আমি মন্টু? ন্যাকামি হচ্ছে নাকি? কদ্দিন কতো চকোলেট্‌ খাইয়ে তোমায় মানুষ কর্‌লাম!' আমার রাগ হয়ে যায়।

'মন্টু না ঘন্টা। আমাকে আর শেখাতে হবে না। আমার কাছে চালাকি? ভূত চরিয়ে চরিয়ে আমার জীবন গেল। হাড় ভেঙে সুর্‌কি বানিয়ে দেব। বল্‌, কোন্‌ ভূত আমাদের মন্টুর ঘাড়ে চেপেচিস্‌? বল্‌ আগে?'

"বোধ হয় কোনো রামভূত!" আমি আর না বলে' পারি না। আধা-গল্পের মাঝখানেই বাধা দিয়ে বলি। স্বনামধন্য আমা'র নিজের প্রতিই কেমন যেন একটু কটাক্ষ হয়, কিন্তু না বলে' পারা যায় না।

"সনাতনও ঠিক ঐ কথাই বল্ল। বল্ল, 'গিন্নীমা, এ হচ্ছে কোনো রামভূত! সহজে এ ছাড়্‌বে না। রাম নামেও না। সর্‌ষে-পড়া নয়, এর অন্য ওষুধ আছে।'

এই বলে—"

ছেলেটি আরো বিস্তারিত করে:

"সনাতন কর্‌ল কি, জলভর্ত্তি বড়ো একটা পেতলের ঘড়া এনে হাজির কর্‌ল আমার সাম্‌নে। বল্ল, 'বুঝেচি তুই কে। ঐ অ্যাশ্‌শ্যাওড়ার শাঁকচুন্নী। টের পেয়েছি ঢের আগেই। তোল্‌, তোল্‌ এই ঘড়া দাঁতে করে'।'

"ভাবুন্‌ দিকি, কী ব্যাপার! ঘড়া দেখেই তো আমার চোখ ছানাবড়া। আমাকে ওরা যে কী ঠাউরেছে তাও আর আমার বুঝ্‌তে বাকী নেই। ওদের কাছে আমি এখন কিম্ভূতকিমাকার! আমার প্রতি ওদের কারু যে মায়া দয়া হবে না তাও বেশ বুঝ্‌তে পেরেছি। আমার ভূত না ছাড়িয়ে ওরা ছাড়বে না।

তবু একবার কাকীমাকে ডাকি—শেষ ডাকা ডেকে দেখি:

'কাকীমা, এসব তোমাদের কি হচ্ছে? আমাকে তোমরা পেয়েছ কি? এসব কি বাড়াবাড়ি? আমার একদম্‌ ভালো লাগ্‌ছে না।'

কাকীমা চোখের জল মুছে চুপ করে' থাকেন।

তখন সনাতনকে নিয়েই শেষ চেষ্টা কর্‌তে হয়। তাকেই বলি: 'বাপু, তোমার এই সনাতন-পদ্ধতি অতিশয় খারাপ। কী চাও বলো তো? চকোলেট্‌ না চারটে পয়সা? তাই দেব, ছেড়ে দাও আমায়।'

'শাঁকুচুন্নী ঠাক্‌রুণ, আর নাকে কান্না কেঁদনি! ভালো চান্‌ তো যা বলি, তাই করুন্‌ দিকি এখন।' এই বলে' সনাতন ঘড়াটাকে মন্ত্র পড়ায়।

"আমার মাথা ঘুরে যায়! জলভরা ঐ বড় ঘড়া—এক মণের কম হবে না। দু'হাতেই কোনোদিন তুল্‌তে পারিনি, আর তাই কিনা, মুষ্টিমেয় এই কটা দাঁতে আমায় তুল্‌তে হবে?

জাতও গেল, দাঁতও গেল, প্রাণও যায় যায়!

ধমক্ লাগায় সনাতন: 'ভালো চাস্ তো ন্যাকাপনা রাখ্! তোল্ দাঁতে করে'। নইলে দেখেছিস্—'

বল্‌তে না বল্‌তে সনাতন—"

ছেলেটি থেমে যায়। মুখ চোখ তার লাল হয়ে ওঠে। চক্‌চকে চোখ ছল্‌ছল্ করতে থাকে।

আমার বন্ধুটি উৎসাহ দেয়: 'বলো বলো—জমেছে বেশ।"

আমি কিছু বল্‌তে পারি না। মুখ কাঁচুমাচু করে' বসে থাকি। সব দায়, সমস্ত অপরাধ যেন আমার—আমারই কেবল। এই কেবলি আমার মনে হতে থাকে।

"বল্‌তে না বল্‌তে সনাতন ঘা কতক আমাকে লাগিয়ে দ্যায়! এই সনাতন, যাকে আমি কতো চকোলেট্ খাইয়েছি, ছোটবেলায় কতো না ওর পিঠে চেপেছি, কতই না ওকে পিটেছি, আর সেই কিনা……!"

ছেলেটির কণ্ঠ রুদ্ধ হয়। আমার এক চোখ দিয়ে জল গড়ায়। আমার বন্ধু রুমালে নাক মোছেন।

"জগতের এই নিয়ম।" বর্ষণমুখর চোখটা মুছে ফেলে আমি দার্শনিক হবার চেষ্টা করি। "তুমি কেঁদ না, কেঁদনা তোমরা,—সনাতন রীতিই এই! আজ তুমি যার পিঠে চাপছ, কাল সেই তোমার পৃষ্ঠপোষক। উপায় কি?" এই বলে আমার যথাসাধ্য ওদের সান্ত্বনা দিই।

ছেলেটি ম্লান একটুখানি হেসে আবার সুরু করে:

"বেশ বোঝা যায়, সনাতন আমার হাতে যত না মার খেয়েছে এর আগে, এখন বাগে পেয়ে সে সবের শোধ তুলে নিচ্ছে। এই সুযোগে এক ছুতো করে' বেশ এক্ চোট্ হাতের সুখ করে' নিচ্ছে। সুদে আসলে পুষিয়ে নিচ্ছে, বেশ বুঝ্তে পারি।

কি করি? কাঁহাতক্ মার খাবো? প্রাণের দায়ে ঘড়াকে মুখে তুল্তে যাই। কিন্তু পারব কেন? একটু আগে আমি যে চপেই দাঁত বসাতে পারিনি—কিন্তু সে তো এর চেয়ে ঢের নরম ছিল। আর এর চেয়ে হাল্কা তো বটেই!

সনাতন কিন্তু ঘড়ার চেয়েও কড়া। সে ধাঁ করে' তার ওপরেই—"

ছেলেটি আর বল্তে পারে না।

"বল্তে হবে না। আবার ঘা কতক্! বুঝ্তে পেরেচি।" আমার বন্ধুটি ভগ্নকণ্ঠে বলেন। এবং রুমালে নিজের চোখ মুছতে ভুল করে' তাঁর পাশের আরেক জনের মুখ মুছিয়ে ছান্।

আমার অপর চোখটি দিয়ে এবার জল গড়াতে থাকে।

"তখন আমার মাথায় বুদ্ধি খেলে যায়। এই ধাক্কায় মূর্চ্ছিত হয়ে গেলে কেমন হয়? তাহলে হয়তো এ-যাত্রা বেঁচে যেতেও পারি। রোজার হাত থেকে ডাক্তারের খর্পরে পড়্‌ব, হয়তো ইন্‌জেক্‌সন্‌ই লাগবে, তেঁতো ওষুধ গেলাবে, কিন্তু সেও ঢের ভালো এর চেয়ে।

বাস্‌, অম্‌নি আমি পতন ও মূর্চ্ছা—একেবারে নট্‌ নড়ন্‌ চড়ন্‌, নট্‌ কিচ্ছু!"

এই বলে' এতক্ষণ পরে ছেলেটি একটু হাস্‌ল, এবার আত্ম-প্রসাদের হাসি!

"মূর্চ্ছার মধ্যেই আমি শুন্‌তে থাকি, চোখ বুজেই শুন্‌তে পাই, সনাতন বল্‌ছেঃ 'গিন্নীমা, আমার মনে হয় ভূত নয়। ভূত হলে আলবৎ দাঁতে করে' তুল্‌ত। এর চেয়ে ভারী ভারী ঘড়া অক্লেশে তুলে ফ্যালে। আমার নিজের চোখেই ছ্যাখা! আমার মনে হয় মণ্টুবাবুর মাথা বিগ্‌ড়ে গেছে! যা বড় বড় চুল, এই গরমে, তাই হবে। আপনি কাঁচিটা আমায় দিন্‌তো! চুলগুলো কদম ছাঁট্‌ করে' মাথায় ঠাণ্ডা গোবর লাগালে দুএক দিনেই খোকাবাবু শুধ্‌রে উঠ্‌বেন।'

এই কথা যেই না আমার কানে যাওয়া, আমি তো আর আমাতে নেই। হ্যাঁ, আমার এমন সাধের একচোখ-ঢাকা চুল—শিব্রাম চকরবরতির দেখাদেখি কত করে' বাড়িয়েছি—"

আমি বাধা দিয়ে বলি : "তবে যে তুমি বল্লে, শিব্রাম চকর্‌বরতিকে কখনো ছ্যাখোনি ?"

'ঠিক স্বচক্ষে দেখিনি। তবে আজকাল ওঁর যতো বইয়ে ওঁর চেহারার যে সব কর্টুন বেরয় তাই দেখেই আন্দাজ করে' রেখেছিলাম। আপনিও তো মশাই প্রায় তাঁর মত করেই চুল রেখেচেন দেখা যাচ্ছে !" আমার প্রতি কটাক্ষ করে' দীর্ঘ নিশ্বাস ছাড়ে ছেলেটি : 'কত কষ্ট করে' কত বকুনি সয়ে, কত সমাদরে বাড়ানো এই চুল, তাই যদি গেল, তাহলে আর আমার থাক্‌ল কি !"

"সনাতনের গিন্নীমা কাঁচি আন্‌তে গেছেন, আর আমি এদিকে চোখ টিপে টিপে চেয়ে দেখ্‌লাম, সনাতন খড়াটা সরাচ্ছে, সেই সুযোগে আমি না, একলাফে তিড়িং করে' না উঠে, চৌকাঠ্‌ পেরিয়ে, কাক্‌তুত রাক্কোসদের এক ধাক্কায় কক্ষচ্যুত না করে' সিঁড়ি ডিঙিয়ে একেবারে সেই সদরে—!

দারোয়ান্‌ হতভাগা, দ্বারে যার ওয়ান্‌ হয়ে সব সময়ে খাড়া থাক্‌বার কথা, সে-ব্যাটা তখন জিরো হয়ে পড়েছিল। ইংরিজি ওয়ান্‌-এর বদলে, বাংলা ১ বনে' গিয়ে পা গুটিয়ে, দেয়ালে ঠেস দিয়ে জিরোচ্ছিল, আমি না সেই ফাঁকে—

'ধর্‌ ধর্‌ ধর্‌ ধর্‌ ধর্‌ !' সোর্‌গোল উঠ্‌ল চারদিকে।

আর ধর্‌ ! এই ধুরন্ধর ততক্ষণে—" ছেলেটি থেমে গেল। গল্পটাকে সুচারুরূপে শেষ করার জন্য, কপাল কুঁচ্‌কে, যুৎসই একটা কথা খুঁজ্‌তে লাগ্‌ল মনে হয়।

"পালিয়ে এসেচ। বুঝ্‌তে পেরেচি, আর বল্‌তে হবে না।" আমার বন্ধুটিই পালা শেষ করেন। "পালানো হচ্ছে একটা লম্বা ড্যাশ্‌—ওর কোথাও ফুল্‌ষ্টপ্‌ নেই।"

"তোমার নামটি কি?" আমি জিগ্যেস্‌ করি! "মণ্টু তো বলেছ। কিন্তু ভালো নামটি কি তোমার?"

"ধ্রুবেশ।"

"বাঃ, বেশ!"—বল্‌তে গিয়ে আমার বলা হয় না। গলায় আট্‌কায়।





কোনো খেলাই
সহজ নয়!

শরীর সুস্থ রাখতে ব্যায়ামের দরকার। আর ব্যায়ামটা যদি খেলাধূলার ছলে নিজের অগোচরে হয়ে যায় সেটা ভালো আরো। কিন্তু সব খেলাধূলা আবার আমার পোষায় না। লুডো, দাবাবোড়ে, স্নেক্ এ্যাণ্ড ল্যাডার এ সব খেলাকে সহজেই আমি পোষ মানাতে পারি বটে, কিন্তু ওগুলোতে তেমন নাকি ব্যায়াম নেই। এধারে ফুট্‌বল্, ক্রিকেট্—এসব খেলার সঙ্গে গায়ের জোরে আমি পেরে উঠিনে—— 'রাগবি ?' ওবাবা ! রাগবি খেলায় লাগবার মতো রাগবার অতো ক্ষমতা নেই আমার। রেগেমেগে কিছু করা আমার অসাধ্য। রাগ-রাগিনী-রাগ্‌বি—এসব আমার সয় না।

অবশেষে ব্যাড্‌মিণ্টনকেই অনেক বেছে ধরা গেল। এক-কালে এই খেলাটারই যা একটু আমার অভ্যেস ছিল। এই খেলাটাই ধরা যাক্ ? কিন্তু আমার সঙ্গে এ বিষয়ে উদ্যোগী হবে এমন আরেকজনকেও ধরা চাই তো ? মুস্কিল হয়েছে, ধর্ত্তব্যের মধ্যে পড়ে এমন একটা লোকও এ পাড়ায় নেই। অনেক করে' ধরাধরি করে' অশোককে পাওয়া গেল অবশেষে।

অশোক কিন্তু গাঁইগুঁই করে, কিছুতেই খেলতে রাজি হয় না। বলে, "আমি ভাই ও খেলার কিছুই জানিনে।"

"শিখে ফেলতে পারবে। শিখতে কতক্ষণ ?" আমি ওকে উৎসাহ দিই; সত্যি বলতে আমার নিজেরও তো সবেমাত্র সুরু। ক'মাসই বা খেলছি। অবিশ্যি আগের একটু অভ্যাস ছিল কিন্তু সেও কতকাল আগে ! দু'একদিন অভ্যেস

করলে তুমিও আমার মতন ভাল—কিম্বা আমার মতই খারাপ খেলতে পারবে। আশ্চর্য্য নয়।"

অশোক তবুও ঘাড় নাড়ে। খেলাধূলায় এতদূর নারাজ হতে পারে এমন ছেলে এর আগে আমার নজরে পড়েনি।

"খেলাধূলা আমি চিরদিনের মত ছেড়ে দিয়েছি ভাই।" বল্ল অশোক ঃ 'খেল্‌লে আমার ভারী মন খারাপ হয়। তবে আমি যে হেরে যাই কি খারাপ খেলি তার জন্যে না। খারাপও খেলি না, আর হারিও না বড় একটা, তবে বড্ড ভুল খেলে থাকি। এই জন্যই মনকষ্ট পাই। অনর্থক মনকে আর কষ্ট দিতে ভাল লাগে না।" এই বলে' সে একটা দীর্ঘ নিশ্বাস ছাড়ল।

"ভুল খ্যালো, তার মানে ?" আমি জিজ্ঞেস না করে পারিনা।

"ছোটবেলা থেকেই ভুল খেলি—যে খেলাই খেলতে যাই। তার জন্য ওস্তাদদের কাছ থেকে কী কম বকুনিটাই খেয়েছি। প্রথম যখন ক্রিকেট খেল্‌তে ধরলাম, ইস্কুলে পড়ি তখন। আমাদের গেম্ মাষ্টার বল্লেন, অশোক, তুমি ব্যাট ঠিক ধরতে পারছ না। আমি তো ভারী ধাঁধাঁয় পড়ে গেলাম। ধরেছি তো, আবার কি করে' ব্যাট্‌ ধরতে হয় ? আমার নিজের ধারণামত ব্যাট্‌কে আমি দস্তুরমতই ধরেছিলাম। কেবল ধরা কেন, পাকড়ে ছিলাম বল্লেই ঠিক হয়। কিন্তু ওই ধরণের ব্যাট্‌-ধারণ গেম মাষ্টারের মনঃপুত নয়। তিনি বল্লেন,

ধরতে পেরেছি। কেন তোমার এই ধারা গলদ হচ্ছে ধরা গেছে। তুমি কি কখনো ডাণ্ডাগুলি খেল্‌তে? খেলতে নাকি? 'এক আধটু'—আমি স্বীকার করলাম, 'কখন সখনো—এই পাড়ার ছেলেদের সঙ্গেই।' "বোঝা গেল এইবার।" বল্লেন গেম মাষ্টার, "সেই ডাণ্ডাগুলির ডাণ্ডার মতোই তুমি ব্যাট্‌ পাক্‌ড়েছ বটে। ও ভাবে ধরা নিয়ম নয়। ক্রিকেট্‌ খেলার একটা ষ্টাইল্‌ আছে। সে ষ্টাইল্‌ই হোলো আলাদা।" এই বল্লেন গেম্‌ মাষ্টার।" বল্‌তে বল্‌তে অশোক থামল।

"গেম মাষ্টার ঠিক কথাই বলেছিলেন।" আমি বল্লাম।

"সে কথার আমি প্রতিবাদ করি না। গেম্‌ মাষ্টার আরো বল্লেন যে ক্রিকেটে আমি কোনোদিন শাইন্‌ করতে পারব না—যদি না ঐ ভাবে ব্যাট্‌ ধরার বদভ্যাস আমি ছাড়তে পারি। অবশ্যি, তাঁর ঐ বলার পরেই পর পর আমি চারটে বাউণ্ডারি করে' দিলাম তাঁর দেওয়া বলের বিরুদ্ধেই, ঐ ভাবে ব্যাট ধরেই যদিও। কিন্তু তবু তিনি খুসি হলেন না বা তাঁর মত্‌ বদলানোর বিশেষ কোনা কারণ খুঁজে পেলেন না।"

অশোক মুখভার করে তার শোকাবহ জীবনীকাহিনী ব্যক্ত করে চল্‌ল।

ঐ ক্রিকেট-কাণ্ডের কয়েক মাস পরে (অশোক বল্ল অমায়) সে একবার টেনিস খেলা ধরেছিল। এমন কি, একটা ইণ্টার স্কুল টেনিস প্রতিযোগিতায় নেমেছিল পর্য্যন্ত। এই প্রতি-যোগিতায় যে ছেলেটি তার প্রতিদ্বন্দ্বী দাঁড়ায় তার বাবা

বিখ্যাত করাসী প্লেয়ার কোশের সঙ্গে একহাত খেলেছিলেন— কোশে যখন কলকাতায় এসেছিল সেই সময়ে। কাজেই, তাকে যে কোনো ছেলে হারাতে পারবে এ আশা কেউ করেনি, সে নিজেও না, আশোকও নয়। কিন্তু, কি আশ্চর্য্য, কি করে' বলা যায় না, অশোক তাকে সব কটা সেটেই হারিয়ে দিল।

সেই ছেলেটি, খেলা শেষ হয়ে গেলে, অশোককে ডেকে বলেছিল, "খোকা, তোমার বয়েসের তুলনায় তুমি ভালোই খ্যালো একথা বলতে আমার বাধা নেই, কিন্তু আমার ভয় হয়, কোনোদিনই তুমি প্রথম শ্রেণীর টেনিস প্লেয়ার হতে পারবে না। কোশের মত হওয়া দূরে থাক, আমার বাবার মতও নয়। তুমি যে ভাবে র‍্যাকেট ধরেছিলে অমন করে' র‍্যাকেট ধরতে এর আগে আর কাউকে আমি দেখিনি। তুমি কি কখনো ক্রিকেট খেলতে?"

"কিছুদিন আগে খেলেছিলাম।" বলতে হোলো অশোককে : 'এক আধবার। সে নামমাত্র। কবে ছেড়ে দিয়েছি!"

শোনবামাত্রই ছেলেটির মুখ উজ্জ্বল হয়ে উঠল, সে বলল, "ধরেচি ঠিক। কেন যে তুমি র‍্যাকেটের প্রতি ক্রিকেট ব্যাটের মত ব্যবহার করছিলে এখন তা টের পাওয়া গেল।" এই বলে' সেই ছেলেটি একটু মুচকি হেসে, অশোকের সমস্ত জয়গৌরব ম্লান করে' দিয়ে চলে গেল।

এর ফলে অশোক তার হৃদয়ের দুর্ব্বল স্থানে দারুণ আঘাৎ

পেয়েছিল, বলাই বাহুল্য। র‍্যাকেটের প্রতি ব্যাটের মত ব্যবহার করা—দুর্ব্ব্যবহার করা ছাড়া আর কি? ভগ্নহৃদয়ে সেই দণ্ডেই সে টেনিস খেলা ছেড়ে দিল চিরদিনের মতন।

এবং একটু আশান্বিত চিত্তে ফের সে ফিরে গেল ক্রিকেটে তারপর। আর যাই হোক, র‍্যাকেটের দৌলতে, ব্যাট ধরবার কায়দাটা তো সে শিখতে পেরেছে—সেটাও বড় কম লাভ নয়। এবং ক্রিকেট খেলাতেও কি কোশের তুল্য বিখ্যাত কেউ নেই—যাঁরা কষে ব্যাট হাঁকড়ে পুনঃ পুনঃ সেঞ্চুরি করে' অমর হয়েছেন? তাঁদের একজনের সমকক্ষ হতে পারলেও তো হয়! তাইকি কিছু কম না কি? এবং তা কি সে হতে পারবে না কোনো দিন? টেনিসে অনুযোগ লাভ করে' ফিরে এসে সে ক্রিকেটে যোগদান করল।

এবং এবারেও একাদিক্রমে কয়েকটা বাউণ্ডারি আর অসংখ্য রান্ তুলে ফেলবার পরে গেম্ মাষ্টার এগিয়ে এলেন। এসে বল্লেন, "অনর্থক তুমি খেলতে নেমেছ। ক্রিকেট তোমার দ্বারা হবার নয়। তোমার হাত দেখছি বিগড়েছে আরো। ঠিক টেনিস র‍্যাকেটের মতই তুমি ব্যাট ধরছ এখন। এবং এটা আগের চেয়েও খারাপ।"

অশোক দমে গেল খুব। যতই না সে জিতুক, লোকে ঘাড় নাড়তে থাকে। বলে, ও কিছু না, কিছু হচ্ছে না। জিতলে কি হবে, ওর খেলায় কোনো ষ্টাইল নেই। আর ষ্টাইলই যদি না থাকল তাহলে আর খেলার থাকল কি?

এতদূর পর্য্যন্ত উল্লেখের পর অশোক আমার মুখের দিকে তাকালো: "এ বিষয়ে তোমার কি মত? ঐ লোকদের কথাই কি ঠিক না?"

আমি উক্ত লোকদের উক্তিতে সায় দিতে বাধ্য হলাম। বল্লাম, 'ঠিকই বলেছে ওরা। খেলায় হারজিত বড় নয়। এমন কি, খেলাটাও কিছু না। খেলার চেয়ে খেলার কায়দাটাই হোলো আসল। সেইটাই বড় কথা। কায়দা করে' খেলে মোহন বাগান কতোবার তো হেরে গেছে, ছাখো নিকি? কিন্তু তাতে কি তার মাহাত্ম্য একটুও ক্ষুন্ন হয়েছে?··· যাক্‌গে, তুমি কি তার পরে ক্রিকেট খেলা ছেড়ে দিলে একেবারে?"

'জন্মের মত।" বল্ল অশোক: 'ন্যাড়া আবার কবার বেলতলায় যায়?"

এর পরের বৃত্তান্তটাও শুনলাম অশোকের। সব শেষে, খেলাধূলা সমস্ত ছেড়ে সে একটা কুস্তির আখড়ায় ভর্ত্তি হয়েছিল। দেহচর্চ্চার জন্য একটা কিছু করা চাই তো।

কিন্তু যেমনি সে মুগুর ভাঁজতে সুরু করেছে আখড়ার ওস্তাদ হাঁ হাঁ করে' ছুটে এলেন—"ওকি? ওকি হচ্ছে? করছ কি? মুগুরের অমন করে অপমান করছ কেন?"

অশোক ভাবল, ঘোরাবার মুখে মুগুরটা পায়ে ঠেকেছিল বলেই বোধহয় ঘাট হয়েছে। অম্‌নি সে ভয়ে ভয়ে মুগুরকে মাথায় ঠেকিয়ে প্রণাম করল। মুগুরের পায়ে মাথা ঠুকতে

বাধ্য হোলো, কি করবে ? ওস্তাদের চেহারা মুগুরের চেয়েও গুরুতর ছিল কি না!

কিন্তু তাতেও ওস্তাদজী শান্ত হবার নন্। তিনি কেবল আপ্‌সোস্ করেন—"এ কি রকম মুগুর ভাঁজা তোমার ? এরকম তো কেউ মুগুর ভাঁজে না। তুমি কি কখনো ক্রিকেট খেল্‌তে নাকি ? ব্যাটের মতো মুগুরটাকে হাঁক্‌ড়াচ্ছো বলে' যেন বোধ হচ্ছে।"

এই কথা শুনে মুগুর ফেলে সেই যে অশোক সেখান থেকে দৌড় মেরেছে আব তাকে আখড়ার ত্রিসীমানাতেও কেউ ছাখেনি। এই তার খেলাধূলার সংক্ষিপ্ত ইতিহাস,—এসব শুনে' এর পরেও কি তাকে আমি ব্যাডমিন্‌টন্ খেল্‌তে বলি ? সে আমায় প্রশ্ন করে। আমি হয়ত বল্‌তে পারি কিন্তু তার মোটেই আর সাহস হয় না। সে নিজেই নিজের উত্তর দিয়ে দেয়।

"খ্যালো না, ক্ষতি কি ?" আমি প্রত্যুত্তরে বলি : "যতো খুসি তুমি ভুল খেলতে পারো তাতে আমার কিছু যায় আসে না। এবং আমার কোনো আপত্তি নেই। তুমি যদি খেলার দোষে হেরে যাও তাহলে আমি খুসিই হবো। হারাতে পারলে আমার ভারী আনন্দ হয়।"

আর কিছু না, কেবল আমাকে আনন্দদানের জন্মেই নিস্বার্থপর হয়ে অশোক খেলতে নামল। কিন্তু আনন্দ দেওয়া দূরে থাক, একটার পর একটা, ও নিজেই 'গেম্ আপ্' করে'

চল্ল। অল্প কিছুদিন খেলাটা ধরলেও, এর মধ্যেই বেশ আমি রপ্ত হয়েছিলাম বলে', ধারণা হয়েছিল, ও কিন্তু প্রথম নেমেই আমার সে ধারণা টলিয়ে দিতে থাকে।

পরের পর ওর কাছে পরাজয় লাভ করে' আত্মসম্বরণ করা কঠিন হয়ে উঠল আমার পক্ষে। আমি না বলে' আর পারলাম না:

"অশোক, তুমি খেলছ খ্যালো, কিন্তু এ কী রকম খেলা তোমার? ব্যাড্‌মিন্‌টন্‌ কি ওই রকম ক'রে খ্যালে? এ যদি ব্যাড্‌মিন্‌টন্‌ হয় তাহলে ওয়ার্স্‌ মিন্‌টন্‌ কাকে বলে আমি জানিনে। এমন কি, তোমার খেলাকে ওয়ার্স্‌ট্‌ মিন্‌টন্‌ বললেও অত্যুক্তি হয় না।"

"কেন, আমার কী দোষ হোলো ভাই? আমি জিতছি তো।"—ও কাঁচুমাচু হয়ে বল্‌ল।

"ওটাই তো তোমার মহদ্দোষ। বেতালা খেলেও জিতে যাচ্ছ, তাতেই তো রাগ হচ্ছে আরো। র‍্যাকেট্‌টাকে, মনে হচ্ছে, যেন ঠিক মুগুরের মতই তুমি ভাঁজতে লেগেছো।"—বলি আমি।

যেই না বলা, আর মুগুরের কথা যেই না কানে যাওয়া ওর, র‍্যাকেট ফেলে কানে আঙুল দিয়ে সেই যে অশোক আমার কাছ থেকে উধাও হয়ে গেছে আর তার কোনো পাত্তা পাই নি।




পাগলামির মহৌষধ!

বিখ্যাত সাহিত্যিক অমুক চন্দ্র অমুক অত নম্বর ঠিকানা হইতে জানাইয়াছেন যে আমাদের 'মোক্ষম্ রসায়নের' এক শিশি মাত্র সেবন করিয়াই তাঁহার পাগ্‌লামি সম্পূর্ণরূপে সারিয়া গিয়াছে—এই ধরণের একটা বিজ্ঞাপন, ট্রামে কিম্বা বাসে, খবরের কাগজে কিম্বা পি এম্ বাক্‌চীর পাঁজিতে, সিনেমা স্লাইডে কিম্বা ইষ্টিশনের প্ল্যাটফর্মে, কোথাও না কোথাও হয়ত তোমরা দেখে থাকবে।

বলাবাহুল্য, উক্ত অমুক চন্দ্র অমুক আর কেউ না, স্বয়ং আমি। তবে বিখ্যাত সাহিত্যিক আমি কোনদিনই ছিলুম না। অন্ততঃ ওই বিজ্ঞাপনের আগে তো নয়ই। যদ্দূর জানা যায়, যত জনা আমার বই পড়েছে তার চেয়ে ঢের বেশী, হাজার গুণ লাখগুণ বেশী লোক, ট্রাম বাসে চড়ে, খবর কাগজ পড়ে, পাঁজি ওল্‌টায়, সিনেমা দ্যাখে আর হাওড়া শেয়ালদায় দৌড়াদৌড়ি করে' মরে। তারা সবাই ওই বিজ্ঞাপন পড়েছিল। আর বল্‌তে কি, তার ফলেই এই যা একটু আমি বিখ্যাত হয়েছি। আমার প্রশংসাপত্রে ওষুধটার কিছু সুবিধা হয়েছিল কি না জানি নে তবে ঐ বিজ্ঞাপনের দৌলতে আমার বইয়ের এক আধটু কাটৃতি হয়ত হয়ে থাকৃবে।

কিন্তু পাগ্‌লামি আমার ছিল কি না, কিম্বা থাক্‌লেও সেরেছিল কি না, এবং সারলেও সম্পূর্ণরূপেই সেরে গেছে কিনা সে কথা আমি বল্‌তে পারব না। যদি বলো যে পরের

টাকার প্রত্যাশা করাটাই পাগ্‌লামি তাহলে বল্‌ব—মাসী কি কারো পর? মাসী যে মার চেয়েও আপনার গো!

এইত যুদ্ধের কিছুদিন আগের কথা বল্‌ছি। সেই সময়ে আমি এক পাব্‌লিসিটি আপিসের জন্য বাড়ী বসে বিজ্ঞাপনের কপি লিখতাম। (জীবনে কতো কাজই যে করা গেছে!) ঘি-তেল, সন্দেশ, ওষুধ, বিস্কুট-বার্লি লোহা-লক্কর সব কিছুর বিজ্ঞাপনই আমাকে লিখতে হোতো। ওটা ছিল আমার গল্প লেখার উপ্‌রি পাওনা। সারাদিন যে ব্যক্তি কামার শালায় হাতুড়ি পেটে, সেও যেমন সন্ধ্যাবেলায় তাস পিট্‌তে বসে—আহা, তারও তো কোনো সময়ে ব্যায়াম করা দরকার! —আমারও তেম্‌নি, এই কাজটা, গল্পলেখার ওপরে হলেও, এতে দস্তুরমত এক্‌সার্‌সাইজ্‌ হোতো। তাসখেলার চেয়ে কিছুমাত্র কম নয়।

প্রথম বিজ্ঞাপন লেখার কাজ আমার হাতে এল ঐ মোক্ষম্‌ রসায়নের মারফতে। অতএব ওকেই প্রথম এক হাত নিলুম। প্রচারের সবচেয়ে বড়ো আর্ট আত্মপ্রচার, কাজেই ওষুধের সঙ্গে নিজেকেও জাহির করতে ছাড়লুম না। রথদেখার সাথে কলাবেচার এই সুযোগ নিয়ে নিজের সর্ব্বনাশ যে নিজেই ডেকে আন্‌ছি তা যদি তখন জান্‌তাম! উক্ত মহৌষধ না খেয়েই ওর সাহায্যে যে আমারও পাগ্‌লামি সারবে তা কে ভাব্‌তে পেরেছিল!

তারপর এইতো সেদিন, শশাঙ্কর সঙ্গে দেখা। আমার

বন্ধু শশাঙ্ক। এক রেস্তর্াঁয় বসে চা খাচ্ছি, শশাঙ্ক এসে উদয় হোলো। তাকে দেখে দীর্ঘনিশ্বাস ফেলে বল্লাম, 'ভাই, জীবনে ছোটখাট ব্যাপারে যা বিপর্যয় আনে বড় বড় কাণ্ডও তার কাছে লাগে না। এমন কি এত বড় যুদ্ধও তার কাছে কিছু নয়!"

"যাও, তোমাকে চা খাওয়াতে হবে না।" শশাঙ্ক রাগ করে' বল্ল: 'সামান্য এক কাপ্ চা খাওয়াবে তার জন্য এত কথা!"

শশাঙ্ককে দেখে সশঙ্কিত হইনি বলাই বাহুল্য। সে কথা তাকে বল্লাম। বল্লাম: "তোমার কথা বল্‌ছি না। আমার এক মাসির কথাই বল্‌ছি। তিনকুলে তাঁর কেউ নেই। থাক্‌বার মধ্যে এক বোন্‌ঝি—আমাদের বিনি—আর তস্য ভ্রাতা শ্রীমান্—"

"বুঝেছি।" বল্ল: "তস্য ভ্রাতাকে বুঝতে পেরেচি। আর কষ্ট করে বল্‌তে হবে না"

"তাঁর অগাধ টাকা। তিনকূলে থাকবার মধ্যে এই। মাসির বয়েস শত্রুর মুখে ছাই দিয়ে প্রায় সত্তর, কিন্তু গত পনের বছর ধরে তিনি শয্যাগত। মৃত্যুমুখে উপনীত হয়ে রয়েছেন বলা চলে। কখন্ যান্ কিছু ঠিক নেই। থাকেনও খুব দূরে নয়, কাছাকাছিই, এই তারকেশ্বরে। নিজেও যেমন সেকেলে, তেম্‌নি এক সেকেলে জরাজীর্ণ অট্টালিকায় বাস করেন। একালের যা কিছু তাঁর দুচোখের বিষ। আজকালকার

নভেলে, বিশেষ করে আমার বইয়ে যেসব মেয়েদের দেখা যায়, তাদের ওপর তিনি হাড়ে-চটা। সেই জন্যে আমার বই ভুলেও কখনো তাঁকে উপহার পাঠাইনে। সে যুগের ঠাকুমাদের দেখেছ? আমার মাসিমা তাঁদেরই এক রাজ সংস্করণ কিম্বা রাণী সংস্করণ যা বলো! তাঁর ডাক্তার—গঙ্গারাম না কী যেন নাম তাঁর—তিনি আবার আমার মাসির চেয়েও বয়সে ভারী। দেখলে মনে হয় ধড়াচূড়া পড়ে বঙ্কিমবাবুর উপন্যাস থেকে সদ্য সদ্য বেরিয়ে এসেছেন—পাতা ছিঁড়ে একেবারে।"

"ইয়া ইয়া দাড়ি গোঁফ?" শশাঙ্ক বাধা দিয়ে জানতে চায়।

"ইয়া দাড়ি, ইয়া গোফ! আর তাঁর চিকিৎসাও তেম্‌নি সেকেলে ধরণের। তাঁর চিকিৎসাগুণে মাসিমা গত পনের বছরের মধ্যে বিছানা থেকে একবারও নড়েছেন কিনা সন্দেহ। কেউ তাঁকে একদণ্ডের জন্যও রুগ্নকক্ষের বাইরে আসতে দ্যাখেনি।"

"তা যাই হোক্, তাঁকে বাঁচিয়ে রেখেছে তো ঠিক! চিকিৎসার বাহাদুরি আছে বই কি!"

কাজেই আমিই গিয়ে মাঝে মাঝে মাসিমাকে দেখা দিয়ে আসি। মাসিক আর হয়ে ওঠে না, এই ন'মাস ছ'মাস অন্তর অন্তর। অন্তরের টান অবহেলা করা যায় না, রুগ্ন মাসির দেখা শোনা করতেই হয়।—"

"মাসির অনেক টাকাকড়ি আছে বল্লে না?" শশাঙ্ক জিজ্ঞেস্ করে: "মাসি মারা গেলে তোমরাই তো পাবে?"

"আহা, সেইজন্যেই যাই নাকি! তাই তুমি বলতে চাও?" আহত কণ্ঠে আমি বলি: "অবশ্যি, মেসোমশাই যেসব শেয়ার্ কিনে রেখে গেছেন, এই যুদ্ধের দরুণ তাদের অনেকগুলোর দর এখন ভয়ঙ্কর চড়েছে সন্দেহ নেই, তাছাড়া থোক্ দশ বিশ হাজার নগদ যে নেই তাও নয়, কিন্তু তাই বলে' আমাকে অতটা স্বার্থপর তুমি ভেব না। অমন টাকাকড়ি না থাক্‌লেও মাসিকে দেখতে আমি তবুও যেতাম। অম্‌নিই. যেতাম। তবে কি না, সময়াভাবে গত সাত আট মাসের মধ্যে আর যাওয়া হয়ে ওঠে নি।"

'তোমার সময়াভাব?" শশাঙ্ক অবাক্ হয়ে যায়।

"ভারী আমার সময় দেখেচ! বলে, ভাব করবারই সময় পাচ্ছিনে! কিন্তু সে কথা যাক্। হয়েচে কি, কাল হঠাৎ সেই মাসির এক চিঠি এসে হাজির। দিনকতর জন্য তিনি কলকাতায় আসচেন। আমাদের বাসাতেই উঠ্‌বেন লিখেচেন।"

"তিনি শয্যাগত না, বল্লে না তুমি?" শশাঙ্ক প্রশ্ন করে।

"শয্যাগতই বই কি!" আমি জবাব দিই: "আর তাতেই তো বিনি আর আমি অবাক্ হয়ে গেছি। তিনি খুলে তো কিছু লেখেন নি। আস্‌চেন, এই মাত্র। অ্যাম্বুলেন্স গাড়ীতে আস্‌বেন কি ষ্ট্রেচারে করে' আস্‌বেন কে জানে!"

"ভারী মুস্কিলের কথা তো।" শশাঙ্কর মন্তব্য হয়।

"মুস্কিলের কথাই বটে। সত্যি বল্‌তে, আমরা যে-কোনো

মুহূর্তে তাঁর শোকসংবাদ শোনার জন্যেই এতদিন প্রস্তুত হয়ে ছিলাম,—তিনি যে এভাবে এসে আমাদের দেখা দেবেন তার জন্য কখনই—"

"তৈরী ছিলে না।" শশাঙ্ক আমাকে বল্‌তে বাধা দেয় : "বুঝতে পেরেচি। খুবই দুঃখের কথা, তোমার এই হতাশায় সান্ত্বনা দানের আমার ভাষা নেই। কিন্তু কি করবে বলো ভাই! দুনিয়াটাই এই রকম। রবীন্দ্রনাথেব কবিতায় পড়েচ তো, যাহা চাই তাহা ভুল করে' চাই, যাহা পাই তাহা চাই না! এও সেই রকম। বল্‌ব কি তোমায়, আমারও এক প্রমাতামহ, এত বুড়ো যে তাঁকে বৃদ্ধ প্রমাতামহও বলা যায়, পাকা আমটি যেন, বিস্তর বিষয় আশয় আগ্‌লে দিব্যি টি'কে রয়েছেন। তাঁর সম্পত্তি পাবার আশায় আশায় আমার পিতামহ মারা গেলেন, পিতাও গেলেন—এখন আমি তাঁর একমাত্র প্র-নাতি কায়ক্লেশে কোনো রকমে বেঁচে আছি। খুব সম্ভব, আমাকেও না মেবে তিনি মরবেন না।" দীর্ঘনিশ্বাস ফেল্‌ল শশাঙ্ক।

"না আমার সে কথা নয়।" আমারে চমকাতে হয় : "মাসি দেহরক্ষা করুন্ তা আমি চাই না। বরং আরো দীর্ঘজীবিনী হয়ে সুখে-স্বচ্ছন্দে আরো সুদীর্ঘ কাল তিনি বেঁচে থাকুন। অন্ততঃ আরো ন মাস কি ছ মাস কি মাস আড়াই তিনি বাঁচুন, আমার কোনো আপত্তি নেই। কিন্তু তাঁর এই কলকাতায় আসা—এতেই আমি এত ঘাব্‌ড়ে গেছি! তিনি রাণী ভবানীর আমলের মানুষ—একেলের আমাদের চালচলন

সইতে পরেবেন কিনা কে জানে! বিনির জন্যেই আমার ভাবনা আরো, গঙ্গারাম ডাক্তারের কাছে একবার সগর্ব্বে ওঁকে বল্‌তে শুনেছিলাম, আমার বোন্‌ঝি মোটেই একেলে মেয়ের মতো না। সে যুগের সেই দময়ন্তী না কার মতন যেন! এখন, বিনি যা আপ্‌ টুডেট্‌ মেয়ে, তাকে কি দমন করা, আই মীন্‌, দময়ন্তী করা যাবে?"

"বুঝিয়ে বলো! বুঝিয়ে বলো ভালো করে"। বলো যে, মাসি চটে গেলে তোমাদের উড়িয়ে দিয়ে পোষ্যপুত্র নিয়ে বস্‌তে পারেন, চাইকি, যাদবপুরের হাসপাতালের টাকাটা দিয়ে ফেলা শক্ত নয়—অবিশ্যি, তা দিয়ে গেলেও, যক্ষ্মা বানিয়ে সেখানে গিয়ে সম্পত্তির উপসত্ত্ব তোমার উপভোগ করতে পারো, কিন্তু অতো ঘুরপাকে যাবার দরকার কি? তার চেয়ে সব কথা বিনিকে—সোজা করে' বোঝাও। বিনি তো আমাদের অবুঝ নয়।" শশাঙ্ক বলে।

"তাছাড়া, বাড়ী ঘরের কথাও ভাবতে হয়। কোথাও যদি সেকেলে কিছুর একটু ছিটে ফোঁটাও থাকে! সব একেলে আস্‌বাব, আর্টিষ্টিক্‌ ছবি যত দেয়ালে, বুঝতেই তো পারছ! আমার নামটা ছাড়া চারিদিকেই একেবারে আধুনিক আব্‌হাওয়া! এসব নিয়ে এখন কি করি, কোথায় যাই— আর কালই আবার তিনি আস্‌ছেন। দ্বিতীয় ভাগ না প্রথম ভাগে কোথায় যেন পড়েছিলাম, মাসি তুমিই আমার ফাঁসির কারণ—তাই বর্ণে বর্ণে সত্য হোলো দেখ্‌ছি।"

শশাঙ্ক বিস্তর সহানুভূতি প্রকাশ করল। তাতে কান না দিয়ে, চায়ের দাম না দিয়েই আমি বিমর্ষ মুখে রেস্তরাঁ ছেড়ে উঠে এলাম।

হপ্তাখানেক পরে আবার শশাঙ্কর সঙ্গে দেখা। সেই রেস্তরাঁতেই। আমি সরবৎ পান করছি—ঢাউস্ এক গ্লাস্ সরবৎ নিয়ে মনের দুঃখে অধোবদনে সিপ্ করছি—নিজেকে সান্ত্বনা দিচ্ছি সাধ্যমত, এমন সময়ে শশাঙ্ক এসে হাজির।

"কি হে, কি খবর? তোমার সেই মাসি নিরাপদে এসে পৌঁছেচেন তো?" শশাঙ্ক আমাকে সম্ভাষণ করল।

"ত্যাখো, পাগলামির একটা সীমা থাকা দরকার। আইন্ করে' পাগ্লামি করার নির্দ্দিষ্ট একটা বয়স বেধে দেয়া উচিত। দেয় না কেন আমি তাই ভাবি।"

"য়্যাঁ, আমার পাগ্লামি হোলো? তুমি বলেছিলে বলেই আমার জিজ্ঞেস করা।" শশাঙ্ক ক্ষুণ্ণ হয়—বেশ, আমার ঘাট হয়েছে, মাপ করো।"

"তোমার কথা বল্‌ছিনে। একাত্তর বছর পেরিয়ে কেউ যদি—"

তোমার মাসির কথা বল্‌চ?" শশাঙ্ক বাধা দিয়ে বলে: তিনি আবার কি পাগ্লামি করলে্ন? তিনি তো শয্যাগত বলেই শুনেচি।"

"শয্যাগত?" আমি তপ্ত কণ্ঠে বলি: "শয্যাগতই বটে!

ষ্ট্রেচারে শুয়ে নয়, ফড়িংএর মতই উড়তে উড়তে বলা উচিত—ইষ্টিশন্ থেকে সটান্ হেঁটে এসে তিনি হাজির ! আধুনিক কায়দায় শাড়ী ব্লাউজ পরণে, মুখে হিমানী, ফেস্ পাউডার, এমন কি, পায়ে হাই হীল্ জুতো পর্য্যন্ত ! চেনাই যায় না মাসিকে বয়েস যেন চল্লিশ বছর কমে গেছে এম্‌নি চেহারা আর তেম্‌নি উৎসাহ !—"

"অ্যাঁ ?" শশাঙ্কর চোয়াল ঝুলে পড়ে।

"তবে আর বল্‌ছি কি ? এধারে গোদের ওপর বিষ ফোড়া—বিনি আর আমি, সারাদিন ধরে খেটে খুটে, প্রাণান্ত পরিচ্ছেদ করে'—একেলে আস্‌বাবপত্র সব সরিয়ে সেকেলে সতরঞ্চি, আসন, পিঁড়ি এইসব আম্‌দানি করে' ঘরগুলোকে তো কোনোরকমে দময়ন্তীর যুগে এনে দাঁড় করিয়েছি —আর্টিষ্টিক্ ছবি আর আধুনিক সিনেমা ষ্টারদের হটিয়ে, শকুন্তলা, সূর্পনখা, সীতার পাতালপ্রবেশ ইত্যাদি সব সাজিয়ে গুজিয়ে রাখা হয়েছে—এমন কি, বান্নাঘরের দেয়ালে একখানা বড় সাইজের হনুমানের লঙ্কাকাণ্ড এনে টাঙিয়ে দিয়েছি পর্য্যন্ত—"

"কী সর্ব্বনাশ !" চোয়াল গুটিয়ে নিয়ে শশাঙ্ক বল্লে।

"সর্ব্বনাশ বল্‌তে ! আর তাই না দেখে তিনি এমন নাক উঁচু করলেন যে আমাদের ঘাড় হেঁট করতে হোলো। এ যুগে বাস করে' সেকেলে মেয়ের মত অপদার্থ হয়ে থাকার জন্যে বিনিকে কী যাচ্ছেতাই না তিনি করলেন ! আর আমাকে

বল্লেন কূপমণ্ডুক ! ঁ এবং এটা যে বিংশ শতাব্দী এই কথাটাই পুনঃ পুনঃ—অন্ততঃ উনবিংশবার আমাদের স্মরণ করিয়ে দিলেন।"

"কী—সব্‌বো—নাশ্‌!" শশাঙ্কর আবার চোয়াল ঝুলে যায়।

"তবে রান্নাঘরের লঙ্কাকাণ্ডের ছবিটা মাসীর খুব পছন্দ হয়েচে। হনুমানের মুখখানা নাকি বুড়ো গঙ্গারাম ডাক্তারের মতো। সেই হতভাগা ডাক্তারই নাকি তাঁকে তিলে তিলে খুন্‌ করছিল। প্রায় নাকি মেরে এনেছিল—মাসীর নিজের মুখের কথাই বল্‌চি। খুব তাঁর বরাত জোর তাই গঙ্গাযাত্রার হাত থেকে বেঁচে গেছেন।"

"তাহলে তোমার মাসী কী করচেন এখন?" শশাঙ্ক জিগ্যেস্‌ করে।

"কী আর করবেন? সারাদিন টো টো করে' সহরময় ঘুরছেন। মিউনিসিপ্যাল্‌ মার্কেট থেকে একেলে জিনিষপত্র কিনে এনে ঘর দোর বোঝাই করচেন। নিজেকে সাজাচ্ছেন গোজাচ্ছেন আর আধুনিক লেখকদের উপন্যাস কিন্‌চেন—প্রেমেন মিত্তির ইত্যাদির। সারা রাত জেগে তাই পড়চেন, আর সারাদিন ধরে উঠে পড়ে বিনিকে মডার্ণ মেয়ে বানাতে লেগেচেন। বিনির তো প্রাণান্ত!"

"আহা!" শশাঙ্ক আমার বোনের দুঃখে দুঃখ প্রকাশ করে—"আর তোমার দশা?"

আমি শুধুই গৃহান্ত। বাইরে বাইরে পালিয়ে বেড়াচ্ছি। তারপর শুন্‌ছি নাকি তিনি ন্যাশনাল্ ওয়ার্ ফ্রন্ট্ না কি জনযুদ্ধ না কিসে যোগদান করবেন! অল্‌রেডি মেয়েদের এ-আর্-পি-তে নাম লিখিয়েছেন। জাপানীদের না তাড়িয়ে তিনি ক্ষান্ত হবেন না। ঘোরতর দৃঢ়প্রতিজ্ঞ।"

"তা উনি পারবেন, আমার বিশ্বাস। যোয়ান্ অব আর্কের মত—এই সত্তর বছরের যুবতীর পক্ষে—কিচ্ছু অসম্ভব না।" বল্ল শশাঙ্ক।—"কিন্তু এ রকম আশ্চর্য্য পরিবর্ত্তন কিসে হোলো, তাই ভেবে আমার তাক্ লাগছে।"

"আমার জন্যই।" সখেদে আমি জানালাম: "এককালে মোক্ষম্ রসায়ন বলে' একটা ওষুধের আমি বিজ্ঞাপন লিখে দিয়েছিলাম। পাঁজির পাতায় সেই রসায়নের প্রশংসাপত্র কবে জানি না মাসীমার চোখে পড়ে। আমার প্রশংসাপত্র দেখেই আরো তাঁর বিশ্বাস হয়। মোক্ষম্ রসায়ন হচ্ছে পাগলামির মহৌষধ। অন্ততঃ ওষুধওলারাতো তাই বলে রটিয়ে' থাকে। বিজ্ঞাপনটা পড়ে মাসীর হঠাৎ ধারণা হোলো যে গঙ্গারামের চিকিৎসাটা আসলে পাগলামি ছাড়া কিছু না। গঙ্গারামের পাগলামি—অথবা পাগলামির কুফল দূর করার জন্য মাসীমা ওষুধটা আনিয়ে খেতে আরম্ভ করেন। উচিত ছিল গঙ্গারামকে খাওয়ানো, কিন্তু তা না খাইয়ে নিজেই খেতে সুরু করে' দ্যান্। আর তার ফলে—"

"আর বল্‌তে হবে না, বুঝতে পেরেছি—সেই রসায়নের

ফলেই এই মোক্ষলাভ।” বলে’ দীর্ঘ নিশ্বাস ফেলে শশাঙ্ক উঠে পড়ে, আমাকে কিছু আর বল্‌তে দেয় না। আমাকে সরবতের দাম না দেবার অবকাশ না দিয়েই উঠে যায়।



বন্ধুত্বের জলাঞ্জলি!

বন্ধু আমার বন্ধুই ছিল—সেদিন পর্য্যন্ত। তার বন্ধুত্ব এবং তাকে যে এক সঙ্গে আমায় জলাঞ্জলি দিতে হবে একথা কোনোদিন ভাবিনি। বন্ধুও ভাবেনি বোধ হয়। কিন্তু এই পৃথিবীতে অভাবিত কত কী-ই তো ঘটে থাকে, বন্ধুর স্থলে বন্ধুর অভাব হয়ত সেই রকমই একটা অভাবনীয় দুর্ঘটনা।

কে—কী—কেন—কবে—কোথায় ?—এই জাতীয় এক-খানা বই ক'দিন ধরে তার বগলে বগলে দেখছিলাম, তখন কি আর জানি যে ও তার সর্ব্বাধুনিক সংস্করণ হবার সাধনায় আছে। কিন্তু অচিরেই জানতে হোলো—এবং সেই জ্ঞান-লাভের সাথে সাথে আরো এই জানতে পারলাম ধরাধামে যে সব লোক জলাঞ্জলি যাবার জন্যেই জন্মেছে বন্ধু তাদের অন্যতম। আর তৎক্ষণাৎ তাকে জলে ফেলে দিতে দ্বিধা করলাম না।

জ্ঞানযোগের সঙ্গে সঙ্গেই কর্ম্মযোগ—এমন যোগাযোগ আমার জীবনে প্রায়শঃ ঘটে না,—কার জীবনেই বা ঘটে ?—কিন্তু বন্ধু-যোগে সমস্তটাই যেন বিদ্যুদ্বেগে ঘটে গেল। বন্ধু সেদিন কার্জ্জন পার্কে পেয়েছিল আমায়। দেখা মাত্রই তার প্রথম কথা : "আচ্ছা, ওই মনুমেণ্টটা যদি ভেঙে পড়ে —লম্বালম্বি হয়ে পড়ে যদি—তাহলে লাট সাহেবের বাড়ী পর্য্যন্ত তা পড়বে কি না, বল্‌তে পারো ?"

"কি জানি ! ওর শেষ ইঁটখানা হয়ত হাইকোর্টে গিয়েই

পৌঁছুতে পারে।" মানসাঙ্ক কষে' আমি জানাই ঃ "কোথায় ওর চূড়ান্ত হবে বলা যায় না তো।"

"তোমার ভুল।" বন্ধু আমায় বল্ল ঃ "কার্জ্জন্ পার্কের কিনারা অবধি আসবে কিনা সন্দেহ। এমন কি, আমার তো মনে হয়, উঁচুতে যতই হোক্, পড়তে গেলে নিজের চারপাশেই ওর ছড়িয়ে পড়তে হবে—নিজের পঞ্চাশ হাতের মধ্যেই স্তূপাকার হয়ে থাকতে হবে ওকে।…মাধ্যাকর্ষণ নেই ?"

'আচ্ছা বলো দেখি", বন্ধু আরম্ভ করল আবার ঃ "মনু-মেণ্টের মাথা থেকে কেউ যদি এখন তীর ছোঁড়ে, সে তীর কদ্দুর যেতে পারে বলে' তোমার ধারণা ?"

গঙ্গার তীর পর্য্যন্ত ?" আমি প্রশ্নের সুরেই উত্তরটা দি।

'পাগল' গঙ্গা পশ্চিম দিকে না ? পশ্চিম দিক থেকেই বাতাস বইছে না এখন ? গঙ্গার দিকে তীর ছুঁড়লেও সে তীর হাওয়ার জোরে ঘুরে গিয়ে হোয়াইট্‌ওয়ে লেড্‌ল'র ছাতে এসে আটকে যাবে। বুঝেচ ?"

তারপর সে আমাকে বল্ল কলকাতায় এমন কোনো রাস্তা নেই যার কোনো না কোনো জায়গা থেকে একটা না একটা গাছ চোখে না পড়ে। আবার আমি মাথা ঘামাই, আমার মনে মনেই। যতগুলো রাস্তা আমার ধারণায় ছিল আর আমার মনে পড়ল, একে একে মন দিয়ে দেখবার চেষ্টা করি—কিন্তু বন্ধুর কথাই ঠিক—যেমন যেমন সেই রাস্তাগুলো আমার

মানসপটে উদিত হতে থাকে, তার কোথাও না কোথাও একটা না একটা গাছ আমার মনশ্চক্ষে পড়ে যায়।

"বিদ্যাসাগর কলেজের কাছে কটা রেস্তরাঁ—জানা আছে ?" সে জিজ্ঞেস করল আমাকে।

আমি বল্লাম ঃ "তিনটে।"

সে বল্লে ঃ "উহুঁ, দুটো। তৃতীয় যেটাকে তুমি আন্দাজ করছ, সেটা কলেজের কাছে নয়, একটু দূরে, ট্রাম রাস্তা পেরিয়ে গিয়ে ওধারে। আর আজকাল যে রকম মিলিটারী লরীর হুড়ো, ট্রাম রাস্তা পেরুতে গিয়ে ওটা যে তুমি পাবে তার ঠিক কি ? রেস্তরাঁ-প্রাপ্তির পূর্ব্বেই তোমার মিলিটারী-যোগ ঘটতে পারে।"

সে জিজ্ঞেস করল, "হাওড়া ষ্টেশনে কটা প্লাট্ফর্ম্ম শুনি ?"

আমি বল্লাম, "সতেরটা।" আন্দাজেই বল্লাম অবশ্যি। এবং আবার ভুল হোলো। এবং সেই দণ্ডেই ওকে জলাঞ্জলি দেবার বাসনা আমার হৃদয়ে বলবৎ হোলো।

"আচ্ছা, এ আর পি-রা পুলিশের মত বেল্ট লাগায় কিনা তোমার জানা আছে ?" জিজ্ঞেস করল সে ?

আমার উত্তর ভুল হোলো, আবার যেমন হয়ে থাকে।

"আচ্ছা, পুলিসরা কোথায় বেল্ট লাগায় ?"

"স্বদেশীওলাদের পিঠে ?"

"তোমার মাথা। নিজেদের কোমরে। কেন, কখনো চোখেও ছ্যাখোনি ?"

